# সূরা - ১০২

## প্রাচুর্যের প্রতিযোগিতা

(আত্-তাকাছুর, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ প্রাচুর্যের প্রতিযোগিতা তোমাদের মতিভ্রম ঘটায়,—

২ যতক্ষণ না তোমরা কবরে আসো।

৩ না! শীঘ্রই তোমরা জানতে পারবে!

৪ আবার বলি,— না; শীঘ্রই তোমরা জানতে পারবে!

৫ না, যদি তোমরা জানতে নিশ্চিত জ্ঞানে!

৬ তোমরা তো ভয়ংকর আগুন দেখবেই।

৭ আবার বলি, তোমরা অবশ্যই এটি দেখবে নিশ্চিত দৃষ্টিতে।

৮ এরপর সেইদিন তোমাদের অবশ্যই জিজ্ঞাসা করা হবে অবদান সম্পর্কে।